মিসেস মোরেল একেবারে ঠাণ্ডা হয়ে গেলেন। বললেন, 'তুমি ত' বলছ, বেশ। কিন্তু এ দিয়ে আমি চালাই কি ক'রে?'

—'তাই বলে এ-নিয়ে ঘাঁটাঘাঁটি করেই বা ফল কি?'

—'আচ্ছা বলো ত' আমাকে, তুমি যদি এ অবস্থায় পড়তে, কি করতে তা'হলে?'

—'সবুর করো না। আমার টাকাটা ত' পাবেই। চুলোয় যাক না ও!'

পল আবার নিজের কাজে মন দিল। আর মিসেস মোরেল মুখ ভার করে তাঁর টুপির ফিতে বাঁধতে লাগলেন। মা বিরক্ত হয়ে উঠলে পল তা সহ্য করতে পারত না। মা যাতে তার উপর নির্ভর করেন, তাকে স্বীকার করে নেন, সেই ছিল পলের অনুক্ষণের দাবী।

মা বললেন, 'উপরের রুটি দুটো মিনিট কুড়িকের মধ্যেই হয়ে যাবে ভুলো না কিন্তু।'

'ঠিক আছে।' পল বলল। মা বাজার ক'রে আনতে চলে গেলেন।

পল একা একা কাজ করতে লাগল। কিন্তু তার অভ্যস্ত একাগ্রতা আজ যেন নষ্ট হয়ে গেছে। আঙিনার ফটকের দিকে কান পেতে রইল সে। সাতটা বেজে পনরো মিনিটের সময় মৃদু করাঘাত হ'ল দরজায়, মিরিয়াম এসে ঘরে ঢুকল। বলল, 'একেবারে একা?'

পল বলল, 'হ্যাঁ।'

মিরিয়াম নিজের বাড়ির মত স্বচ্ছন্দে তার লম্বা কোট খুলে ফেলল, খুলে টাঙিয়ে রাখল। মিরিয়ামের এই স্বাচ্ছন্দ্য পলকে কেমন একটা নাড়া দিয়ে গেল। ভাবল, এ বাড়ি যদি কোন দিন তাদের নিজের বাড়ি হয়—তার আর মিরিয়ামের!

এদিকে এগিয়ে এসে মিরিয়াম ঝুঁকে পড়ে পলের কাজ দেখতে লাগল। জিজ্ঞেস করল, 'কি হচ্ছে এটা?'

—'এমনি নক্সা। কাপড়-চোপড়ের উপর আঁকবার জন্যে।'

মিরিয়াম ক্ষীণদৃষ্টি লোকদের মত একেবারে নুয়ে পড়ে পলের আঁকা দেখতে লাগল।

পলের বিরক্তি ধরে গেল। যা কিছু তার একান্ত নিজস্ব, তার সব কিছুকেই মিরিয়াম এমন করে খুঁটিয়ে দেখবে কেন, কেন সে তার নিভৃততম প্রদেশেও সন্ধানী দৃষ্টি নিক্ষেপ করবে? বাইরের ঘরে গিয়ে পল এক বাণ্ডিল বাদামী কাপড় নিয়ে এলো। অতি সন্তর্পণে ভাঁজ খুলে মেঝের উপর কাপড়খানাকে ছড়িয়ে নিল সে। দেখা গেল, একটা পর্দার কাপড়, তার উপর গোলাপ ফুলের নক্সা। মিরিয়াম উচ্ছ্বসিত হয়ে উঠল, বলল, 'কী চমৎকার!'

এই ছড়ানো কাপড়খানা, তার উপর আশ্চর্য্য লাল রঙের গোলাপ ফুলগুলো আর তাদের ঘন সবুজ রঙের ডাঁটা, সব মিলিয়ে এত সাধারণ অথচ কেমন বিরূপভাবে যেন ওরা পূর্ণ। মিরিয়াম হাঁটু গেড়ে বসল, তার ঘন কালো লতানো চুল এলিয়ে পড়ল। পল দেখল, মিরিয়াম সুতীব্র আবেগ বুকে নিয়ে স্থির হয়ে বসে আছে তার আঁকা ছবির সামনে। দেখে তার বুকের স্পন্দন যেন দ্রুততর হয়ে উঠল। হঠাৎ মিরিয়াম চোখ তুলে চাইল। বলল, 'এমন কষ্ট হয় কেন এটাকে দেখে?'

—'মানে?'

—'এ যেন অকারণে আঘাত দিতে চায়।' মিরিয়াম বলল।

—'যাই হোক্ ভারী চমৎকার জিনিসটা।' বলে পল সস্নেহে কাপড়খানা ভাঁজ করে রাখল।

কি যেন ভাবতে ভাবতে মিরিয়াম উঠে দাঁড়াল, বলল, তুমি কি করবে এটাকে নিয়ে?'

—'দোকানে পাঠিয়ে দেব। মার জন্যে সখ করে কে জিনিসটা, কিন্তু মা বোধ হয় টাকাটা পেলেই বেশী খুশি হবেন

ছোট্ট একটি 'হুঁ' দিয়ে মিরিয়াম চুপ করে গেল। পলে বেদনা তার অন্তর স্পর্শ করল। তার নিজের কাছে টাকার মূ জিনিসটির তুলনায় অতি সামান্য।

পল কাপড়টাকে আবার বাইরের ঘরে রেখে আসতে ফিরল যখন, তখন একটা ছোট্ট কাপড় এনে মিরিয়ামের দিকে দিল। এ একটা আসন, এরও উপর ওই একই নক্সা। 'এইটে করেছিলাম তোমার জন্যে।'

তুলে নিতে মিরিয়ামের হাত কাঁপছিল। বলবার মতো কথা সে খুঁজে পেল না। পল অস্বস্তিবোধ করতে লাগল। খা দাঁড়িয়ে থেকে চেঁচিয়ে উঠল, 'সর্ব্বনাশ! রুটিটা বুঝি গেল!'

উপরের রুটিগুলোকে বের করে পল ঠুকে ঠুকে দেখত রুটি সেঁকা হয়ে গেছে। জুড়োবার জন্যে মেঝের উপর পাতা রুটিগুলোকে রেখে পল গেল ভাঁড়ারঘরে। ভালো করে হাত নিয়ে আর এক দলা মাখা ময়দা সে রুটি সেঁকার টিনের ভেতর যখন ফিরে এলো, দেখল মিরিয়াম তখনও সেই নক্সা কাপড়টাকে নুয়ে প'ড়ে দেখছে। মাখা ময়দার গুঁড়োগুলো থেকে ঝাড়তে ঝাড়তে পল বলল, 'তোমার ভাল লাগবে ত' এটা

মিরিয়াম চোখ তুলে চাইল। সেই মুহূর্তের চাওয়ায় প্রেমের দ্যুতি যেন আগুনের মতো জ্বলে উঠল তার গভীর কালো চোখে। পল হাসল, কেমন অস্বস্তির সে হাসি। তার পর নক্সা নিয়ে দু'জনের আলাপ শুরু হ'ল। নিজের সৃষ্টি নিয়ে মিরি সঙ্গে কথা বলে কি' নিবিড় আনন্দই না পল উপভোগ করত। মধ্যে দিয়ে তার সমস্ত আবেগ, তার সমস্ত উদ্দাম আকুলতা পেত; মিরিয়ামের সঙ্গে এই ছিল তার গভীরতম সংযোগ, এর দিয়েই নিজের সৃষ্টির উৎসকে সে খুঁজে পেত। মিরিয়াম করত তার কল্পনাকে। কিন্তু মিরিয়াম নিজে তা জানত শিশুকে জঠরে ধারণ করে কোন মেয়েই বা প্রথমে তা বুঝতে প তবু এরই মধ্যে ছিল মিরিয়ামের প্রাণ, এই ছিল পলের জীবন।

তারা দু'জনে কথা বলছে, এমন সময় বছর বাইশ বয়সের মেয়ে এসে ঘরে ঢুকল। দেখতে ছোট-খাটো, নিষ্প্রভ মুখ, চোখ কোটরাগত, তবু কেমন যেন পুরুষ-ভাব ওর মুখে-চোখে। মোরেলদের বাড়ির সকলেরই পরিচিত। পল বলল, 'জামা-ক ছেড়ে এসে বসো।'

'না, বসছি না আমি।' বলে পল আর মিরিয়াম যে সোফা উপর বসেছিল তার মুখোমুখি একটা লম্বা চেয়ারের উপর সে বসে পড়ল। মিরিয়াম পলের কাছ থেকে একটু দূরে সরে ব ঘরটি বেশ গরম, রুটি সেঁকার গন্ধ ঘরের বাতাসে। মেঝের কার্পেটের উপর বাদামী রঙের সেঁকা, মচমচে রুটিগুলো।

বিয়াট্রিস দুষ্টুমি করে বলল, 'মিরিয়াম, তোমাকে এখ দেখতে পাব ত' আশা করিনি।'

মিরিয়াম শুষ্ক গলায় মিন-মিন করে বলল, 'কেন ?'

—'আচ্ছা বেশ, তোমার জুতো দেখি।'

মিরিয়াম মহা অস্বস্তি নিয়ে চুপ করে বসে রইল। বিয়াট্রিস হেসে বলল, 'দেখাতে সাহস হয় না বুঝি ?'

মিরিয়াম পোশাকের তলা থেকে পা বার করে দেখাল। তার জুতোজোড়ার মধ্যে এমন অদ্ভুত সঙ্কোচের ভাব দেখে মনে হয় যেন ওরা ম্রিয়মাণ হয়ে রয়েছে ; মিরিয়াম নিজেই যে কতটা আত্ম-সচেতন, নিজের উপর তার যে একটুও আস্থা নেই, জুতো জোড়াই তার প্রমাণ। তার উপর জুতোগুলো আবার কাদা-মাখা।

বিয়াট্রিস বিস্ময়ের ভান করে বলল, 'সর্বনাশ ! একেবারে কাদায় কাদাময় যে ! তোমার জুতো পরিষ্কার করে কে ?'

—'আমি নিজেই করি।'

—'বেশ বাহাদুর ত' ! আমি হলে এমন জুতো নিয়ে আজ বাস্তে এক পাও নড়তুম না। তবে কিনা মনের টান থাকলে কাদা ঠেলেও লোকে চলে। কি বলো, পল ?'

পল ফরাসী ভাষায় জবাব দিল, 'আরও অনেক কিছুকে ঠেলেই বা নয় কেন ?'

'এই দেখ, এ যে আবার ভিনদেশী কথা কইতে শুরু করলে। এর মানেটা কী, মিরিয়াম ?'

শেষের কথাটির মধ্যে সূক্ষ্ম একটি খোঁচা ছিল, কিন্তু মিরিয়াম তা ধরতে পারলে না। কথাটার ইংরেজী অর্থটা সে বলে দিল। বিয়াট্রিস বলল, 'বটে ! তা'হলে তুমি বলতে চাও মনের টানে মানুষ বাবা, মা, ভাই, বোন, বন্ধু, বান্ধবী সবাইকেই উপেক্ষা করে চলে, এমন কী যাকে সে ভালবাসে তাকেও ?' নিতান্ত নিরীহ ভাবে কথাটা বলল বিয়াট্রিস, ভান করল যেন সে কিছুই জানে না।

'আমি বলছিলুম, ভালবাসা মানেই একটা একটানা হাসির ব্যাপার।' পল জবাব দিল।

'বটে ! তবে মুখ লুকিয়ে, তাই নয় পল ?' ব'লে বিয়াট্রিস আবার শব্দ না ক'রে টেনে টেনে হাসতে লাগল।

মিরিয়াম নীরবে বসে রইল। পলের বন্ধুরা সবাই তাকে নিয়ে ঠাট্টা করে তার বিরুদ্ধে কথা বলে আনন্দ পায়, অথচ পল তাকে নিরুপায় ফেলে রেখে দূরে সরে পড়ে—এ যেন এক ধরণের প্রতিশোধ পল তার উপর নিচ্ছে। এক সময়ে বিয়াট্রিসকে সে জিজ্ঞাসা করল, 'আচ্ছা, তুমি স্কুলে যাচ্ছ এখনও ?'

—'হ্যাঁ।'

—'তুমি নোটিশ পাওনি তবে ?'

—'ধরে রেখেছি ঈষ্টারে পাব।'

—'সত্যি এ ভারী অন্যায়। তুমি পরীক্ষায় পাশ করো নি বলেই তোমাকে ছাড়িয়ে দেবে না কি ওরা ?'

—'জানিনি।' বিয়াট্রিস নির্লিপ্ত গলায় বলল।

—'অ্যাগাথা বলছিল, তুমি খুবই ভালো পড়াতে পারো। কিন্তু ভারী অদ্ভুত লাগে আমার। তুমি পাশ করতে পারলে না কেন ?'

—'মস্তিষ্ক বলে পদার্থটির অভাব—কি বলো পল ?' বিয়াট্রিস সংক্ষেপে জবাব দিল।

পল হেসে বলল, 'কিন্তু লোককে খোঁচাবার সময় ত' মস্তিষ্কটির যথাযথ চালনার অভাব হয় না ?'

'তবে রে !' বলে বিয়াট্রিস লাফিয়ে আসন ছেড়ে উঠে পলের কান মলে দিল। সুন্দর ছোট ছোট ওর হাত দু'টি। পল ওর কবজী ধরে বাধা দিতে গেল আর তাই নিয়ে দু'জনের কি হুটোপাটি। অবশেষে পলের বাধা ছাড়িয়ে বিয়াট্রিস ওর ঘন বাদামী চুলের গোছা দু'হাতে ধরে সজোরে ঝাঁকিয়ে দিল।

তার পর আঙুল দিয়ে চুল সোজা করতে করতে পল বলল, 'বিয়াট্রিস জানো, তোমাকে আমি ঘেন্না করি ?'

বিয়াট্রিস খিল-খিল করে হেসে উঠল। বললে, 'শোন, আমি কিন্তু তোমার ঠিক পাশটি ঘেঁষে বসতে চাই।'

[ ক্রমশঃ।

অনুবাদক—শ্রীবিষ্ণু মুখোপাধ্যায় ও শ্রীধীরেশ ভট্টাচার্য্য

# লেখকদের অদ্ভুত খেয়াল (৫)

রণজিৎকুমার বিশ্বাস

খেয়াল জিনিসটা সম্পূর্ণ ব্যক্তিগত। এটা এক জনের কাছ থেকে আর এক জন কোন ক্রমেই দখল করতে পারেন না। সাধারণ মানুষের ভাল লাগা না-লাগার সংগে যাঁর মনের মিল নেই, তাঁকেই আমরা খেয়ালী বলে অভিহিত করি। সেই খেয়ালটুকুই তাঁর অসাধারণত্ব এবং তারই জন্ত অনেক ক্ষেত্রে মানুষের প্রতিষ্ঠালাভ ঘটে থাকে। যে-কোন লেখকের জীবনী খুঁজলে এমনতর ঘটনা কিছু না কিছু পাওয়া যাবেই। তাঁর লেখার মধ্যে সেই খেয়ালী মনকে বের করা কঠিন হবে না। এর ফলে তাঁর বক্তব্য বিষয়ও বেশ খানিকটা সহজবোধ্য হয়ে পড়তে পারে।

রবীন্দ্রনাথের কাছে বহু লোকে বহু কিছুর নামকরণের জন্ত আবেদন করত। এই নামকরণ করা কবির একটা অদ্ভুত খেয়াল ; কারণ অনুরোধ মত নামকরণ করা ছাড়াও তিনি নিজে কত কিছুর নামকরণ করেছেন ! এ সম্বন্ধে 'নীলমণি-লতা' কবিতা আর নাতনী নন্দিতার নামকরণ উল্লেখযোগ্য। এ রকম আরও আছে। এ যুগে শিশু-সাহিত্যিক শ্রীঅখিল নিয়োগী বা স্বপনবুড়োও দেখছি পাততাড়ি মারফত কবির অনুকরণ করছেন।

রাজশেখর বসু ওরফে পরশুরাম শুনেছি, বাঁধানো মলাট না হ'লে সে পত্রিকায় লেখাই দিতেন না। বার্ণার্ড শ'র কিন্তু এত সব ছিল না। তিনি প্রথম জীবনে বিভিন্ন পত্রিকায় লেখা পাঠিয়েই যেতেন আর সপ্তাহ শেষে সেগুলো অমনোনীত হ'য়ে ফেরত আসত।

এ বিষয়ে শরৎচন্দ্রের খেয়াল ছিল আরও অদ্ভুত ! ভাল ক'রে চেপে না ধরলে তাঁর কাছ থেকে লেখা বের করা কঠিন ছিল। রেঙ্গুনে থাকার সময় চিঠির পর চিঠি টেলিগ্রাফের পর টেলিগ্রাফ পাঠিয়ে তবে যমুনা পত্রিকার জন্ত [illegible] প্রথম লেখা আদায় করা হয়।

শ্রীযুক্ত নলিনী বাবু যে বহু দিন ঘোরাঘুরির পর তাঁকে ঘরে আটকে তবে ভ্রমণ-কাহিনী পেয়েছিলেন, এ ত সবাই জানেন।

রবীন্দ্রনাথ ছোটবেলায় যাঁকে পেতেন তাঁকেই তাঁর কবিতা শোনাতেন ; আবার রাজশেখর বসু কাউকেই তাঁর কবিতা শোনাতেন না। বঙ্কিমচন্দ্র প্রতি সংস্করণে বইয়ের পরিবর্তন করতেন। ভাল না লাগলে আর প্রকাশ করতেন না। অপর দিকে শরৎচন্দ্র পরিবর্তনের বিশেষ ধার ধারতেন না, ভাল না লাগলে ছিঁড়ে ফেলতেন। ছিঁড়ে-ফেলা 'বাসা'ই হ'ল তাঁর প্রথম উপন্যাস।

লুকিয়ে থাকা যাবে না জেনেও যাঁরা ছদ্মনাম ব্যবহার করেন, তাঁদেরও খেয়ালী বলা চলে। এই প্রসংগে প্রথমেই মনে পড়বে, প্রমথ বিশী মহাশয়ের নাম। অবশ্য 'বনফুল', 'ভাস্কর' প্রভৃতি নূতন কোন ছদ্মনাম গ্রহণ করছেন বলে জানি না। তাহ'লে তাঁরাও এই দলে পড়তেন। সম্প্রতিখ্যাত দীপক চৌধুরী মহাশয়ও এই দলে কি না তা-ও বিচার্য।

রবীন্দ্রনাথ ঠাকুর আর রবীন্দ্রনাথ মৈত্র দু'জনেই অন্য ধরণের খেয়ালী। তাঁরা দু'জনেই নিজেদের নামের প্রতিশব্দ ছদ্মনাম হিসাবে ব্যবহার করেছেন। ভানুসিংহ আর দিবাকর শর্মার নাম তাই এই সংগ্রহে উল্লেখযোগ্য।

ঐতিহাসিক নাটক লিখতে হ'লে গিরিশচন্দ্র গাদাকে-গাদা ইতিহাস পড়তেন, আর ডি. এল. রায় অনায়াসে তাঁর নাটকে অনৈতিহাসিক চরিত্র জুড়ে দিতেন।

লেখার বিষয়ে সব চেয়ে নিয়মনিষ্ঠ ছিলেন বার্ণার্ড শ। তিনি রোজ ঠিক পাঁচ পাতা ক'রে লিখতেন। তাতে যদি একটা লাইনও অসম্পূর্ণ রাখতে হ'ত তা'ও রাখতেন, তবু ষষ্ঠ পাতায় এক অক্ষরও লিখতেন না। এ বিষয়ে আমাদের রবীন্দ্রনাথ আর শরৎচন্দ্র ছিলেন একেবারে বেপরোয়া। কোন সময় রবীন্দ্রনাথ কিছুই লিখতেন না, দরকার হ'লে তিন-চার দিনেই একখানা নাটক শেষ করতে পারতেন না শুধু, করতেনও। আর শরৎচন্দ্রের ত' কথাই নেই। তিনি নাকি প্রথম পরিচ্ছেদ লিখে উপন্যাসের অষ্টাদশ পরিচ্ছেদ লিখতে পারতেন। এমনি ভাবেই তিনি উপন্যাসের প্লট ভেবে রাখতেন। রবীন্দ্রনাথের ও-সব কোন বালাই ছিল না। তিনি কলম নিয়ে বসতেন আর লিখে চলতেন!

জলধর সেন কোন নবীন লেখকের লেখার সমালোচনা করতেন না। আশা উৎসাহ দিতেন। কিন্তু শিবনাথ শাস্ত্রী ছিলেন তাঁর উলটো। কলেজে পড়বার সময় তিনি (তখনও শাস্ত্রী হননি) ভবিষ্যৎ বাংলার বায়রণের কবিতা সংশোধন করেছিলেন।

বাংলার বায়রণ নবীনচন্দ্রই বোধ হয় সব চেয়ে আত্মভোলা কবি ছিলেন। কাব্যের কথা চিন্তা করতে করতে তাঁর আর অন্য কোন কথা মনে থাকত না। রাত জেগে প্রবেশিকা পাসের পড়া তৈয়ারী করলেও পরবর্তী কালে তিনি রাতে লিখতে পারতেন না। কিন্তু হেমচন্দ্র তাঁর কাব্য-সাধনা করতেন রাত্রির শেষ প্রহরে। তাঁর স্ত্রী কিন্তু এ জন্যে ভীষণ বিরক্তি বোধ করতেন। তাঁর হয়ে কবি নিজেই লিখেছেন—

"বড় জ্বালাতন কর সা[...] রাতি,
কালি ফেলে কাগজ [...]ড়ে জ্বালিয়ে মোমের বাতি।"

এ কথা সত্য হলে তিনিই বা খে[...]লী কম কিসে?

বার্ণার্ড শ নাকি কাউকে বিনা পয়সায় অটোগ্রাফ দিতেন না। তবে তাঁকে চটিয়ে দিতে পারলে বড় বড় চিঠি পাওয়া যেত তাঁর লেখা। সংবাদপত্রে সেটা বেশ চড়া দামে বিক্রী হ'ত। রবীন্দ্রনাথও নাকি নিজের হাতে যে কোন চিঠির উত্তর দিতেন। বার্ণার্ড শ'র লেখা স্কুলের সিলেকসনে প্রকাশের প্রস্তাব হলে তিনি বলেছিলেন—আমার লেখা বাধ্য হয়ে পড়ে ছেলেরা আমার উপর রেগে। যাক এ আমি চাই না।

সত্যেন্দ্রনাথের পাঠে যেরূপ মনোযোগ ছিল পাঠ্যপুস্তকে সেরূপ ছিল না। বঙ্কিমচন্দ্রের অবস্থাও প্রায় তাই। সারা বছর কলেজের পড়া শিকেয় তুলে রেখে লাইব্রেরীর বই পড়ে কাটাতেন। পরীক্ষার সময় অসম্ভব খাটুনি খাটতেন। পরীক্ষায় কিন্তু প্রথমই হ'তেন।

রবীন্দ্রনাথ আর মধুসূদনের ছিল গান শোনার সখ। এক জন গান শুনে প্রভাব থাকনা মাপ করতেন ; অপর জন ব্যারিষ্টা[র] হ'য়ে মক্কেলের কাছ থেকে ফি নেওয়ার বদলে গান শুনতেন।

সত্যেন্দ্রনাথ নাকি কোন দিন মানিঅর্ডার ফর্ম পূরণ করেন নি বলতেন—ও-সব কড়াকড়ি আমার সয় না। জায়গা মত না লি[খে] হয়ত উদোর পিণ্ডি বুধোর ঘাড়ে চাপিয়ে বসব! তার চেয়ে এম[নি] আছি বেশ। অদ্ভুত খেয়ালী বটে!

পরস্পর দেখা হ'লে বিবেকানন্দ আর গিরিশচন্দ্রের মাথায় এ[ক] মজার খেয়াল চাপত। তাঁরা পরস্পরকে একটু হেসে মধুর 'শ্যাল[ক]' সম্বোধনে আপ্যায়িত করতেন।

আচার্য প্রফুল্লচন্দ্রের সারাটা জীবন ত' কাটলো বাঙালী বাঙা[লী] ক'রে। তাঁর যা কিছু লেখা সব বাঙালী সম্বন্ধে। তাঁর বাতি[ক] ছিল পোষ্ট-অফিসে যাওয়া। প্রতি মাসে কত জন অবাঙা[লী] বাঙলার টাকা বাইরে পাঠাচ্ছে, তিনি তার হিসাব রাখতেন প্রায়ই তিনি আর একটা কাজ করতেন। নিজের ত' [...] প্যাকাটির মত চেহারা। তাই নিয়ে তিনি নির্মম ভাবে ছেলে[দের] ঘুসি মারতেন। বলতেন, পরাধীন বাঙালীর কেমন শক্তি আ[ছে] দেখি। আমার শ্রদ্ধেয় শিক্ষক রাম বাবু আর বিপিন বাবু অনে[ক] বার আচার্যের হাতে কিল-চড় খেয়েছেন। তাঁদের কাছেই শুনে[ছি] এ-সব কথা।

আর এক জনের কথা বললে আমার সংগ্রহের ঝুলি উজাড় হ[য়।] তিনি হলেন—অবনীন্দ্রনাথ। শেষ বয়সে তিনি অতিমা[ত্রায়] খেয়ালী হয়ে ওঠেন। পথে বের হ'লে যা তাঁর সামনে পড়ত [...] তিনি কুড়িয়ে নিতেন। বাগানে গেলে হয়ত কুড়িয়ে আন[তেন] একটা বাঁশের গাঁট, নয়ত একটা কাঠি। এই বাতি[কের] ফলে তিনি গড়তেন হাজার রকম পুতুল—মায় রবীন্দ্রনা[থের] মুখ পর্যন্ত।

উপরি-লিখিত তথ্যগুলি নিম্নলিখিত বইগুলি থেকে সংগৃহীত হয়ে[ছে]: সঞ্চয়িতা, যুগান্তর পত্রিকা, আনন্দবাজার পত্রিকা, অমর কা[...] বিংশতি মহামানব, বঙ্কিমচন্দ্র, পরশমণি, আত্মচরিত, কপালকু[ণ্ডলা] (সজনী দাস সম্পাদিত), বাংলা সাহিত্যের ভূমিকা, আম[...] বিশ্বকবি, রবীন্দ্রনাথ, বিষের নেশা, আমার দেশের কবি, মো[...] শ্রীমৎস্বামী বিবেকানন্দের জীবনের ঘটনাবলী, শিশুসাথী। এ[...] একই ঘটনা একাধিক বইয়ে পাওয়া গেছে।




শ্রীসরোজকুমার রায়-চৌধুরী

## আট

জ্বরটা বোধ হয় ভোরের দিকেই ছেড়েছিল। সকালে ডাক্তার এসে বলে গেলেন, জ্বর নেই। ম্যালেরিয়াই বটে।

নিশ্চিন্ত মনে সমরেশ গোবিন্দ একখানি মোটা চাদর গায়ে দিয়ে নিচে রাস্তার দিকের বারান্দায় এসে বসলেন। ডাক্তারখানা থেকে ঔষধ এল কুইনিন-মিক্সচার। নিঃশব্দে এক দাগ গলায় ঢেলে দিয়ে বসে রইলেন।

দূরে রাস্তা দিয়ে লোক-যাতায়াত সুরু হয়েছে অনেকক্ষণ।

শহরের নাড়ি ম্যালেরিয়াগ্রস্তের মতো দপ্‌দপ্‌ করে। গ্রামের নাড়ি স্নিগ্ধ, স্বাভাবিক, মন্থর। একটু হয়তো শিথিল। কিন্তু পায়ের নিচে সবুজ ঘাস, মাথার উপর ঘন ছায়া এবং তারও উপর কোমল আকাশের সঙ্গে এই শিথিলতাটুকু না থাকলেই বোধ হয় বে-মানান লাগত।

অলস দৃষ্টিতে সমরেশ তাই দেখছিলেন। এমন সময় একটা ঢাকা-পাল্কী এসে অন্দরের দরজায় থামল।

সমরেশ প্রথম ভাবলেন, হরসুন্দরী এলেন বুঝি। তাঁর সম্বর্ধনার জন্যে উঠতে যাচ্ছিলেন। মনে পড়ল, ও-বাড়িতে আজ অরুন্ধতীর নিমন্ত্রণ। পাল্কী এসেছে তারই জন্যে। হরসুন্দরী তার খবর নিতে আসেন নি। অরুন্ধতীর মুখেই নিশ্চয় খবর পাবেন, সমরেশের জ্বর ছেড়ে গেছে।

সমরেশ জানেন, এই নিমন্ত্রণের পিছনে হরসুন্দরীর কোন চাল লুকান আছে। জানেন, অরুন্ধতী না গেলেই ভাল হত। ছেলেমানুষ, সংসারের কুটিলতা সম্বন্ধে কোনো অভিজ্ঞতা নেই। হয়তো অনেক বিষ মনের মধ্যে পুরে নিয়ে ফিরবে। তবু এই নিমন্ত্রণ একটা সামাজিক আবশ্যকতা। এতে বাধা দেবার কোনো উপায় নেই।

অরুন্ধতী বোধ হয় স্নান সেরে তৈরি হয়েই ছিল। একটু পরেই ঢাকা-পাল্কী করে সে বেরিয়ে গেল। সমরেশ একটা কথাও বলতে পারলেন না। সেই রাস্তার দিকের বারান্দায় নিশ্চেষ্ট বসে রইলেন।

কয়েক মিনিটের মধ্যে পাল্কী গিয়ে পৌঁছুলো জমিদার-বাড়ির অন্দরে। সঙ্গে সঙ্গে একটা সমারোহ আরম্ভ হয়ে গেল। উপরে নিচে বেজে উঠল অনেকগুলো শাঁখ। হরসুন্দরী নিজে এসে পাল্কী থেকে অরুন্ধতীকে নামিয়ে নিলেন। ধান-দূর্বা দিয়ে আশীর্বাদ একগাছি হার তার গলায় পরিয়ে দিলেন। একটি ঝি রেকাবি করে মিষ্টি নিয়ে দাঁড়িয়েছিল। তারই এক টুকরো তিনি স্নেহে তার মুখে পুরে দিলেন।

শাশুড়ীর পিছনেই মণিমালা দাঁড়িয়ে কৌতূহলের সঙ্গে অরুন্ধতী দেখছিলেন। বৌভাতের দিন অল্প একটু ক্ষণের জন্যে তিনি এক এসেছিলেন। কিন্তু শারীরিক অসুস্থতার অজুহাতে তখনই গিয়েছিলেন। অরুন্ধতীর সঙ্গে পরিচয়ের সুযোগ ঘটেনি। ত দারা দিয়ে অরুন্ধতীকে তিনিই উপরের ঘরে নিয়ে গেলেন।

শঙ্খগুলি অবিশ্রান্ত বেজেই চলেছিল। সেই শব্দে আকৃষ্ট সেখানে পাড়ার সব বয়সী মেয়েদের একটা ভিড় জমে গিয়েছিল।

তাদের বিস্মিত মুখের দিকে চেয়ে কিছু হেসে কিছু হরসুন্দরী বললেন, বিয়ের কনে শ্বশুরবাড়ি এসে সমরকেই আমি পেয়েছিলাম মা। সে-ই আমার বড় ছেলে। শৈল এসেছে অ পরে। তার বিয়ে ঘটনাচক্রে ও-বাড়িতে হলেও এ-বাড়িতে বৌকে বড়বৌ-এর মর্যাদা দিয়েই আনতে হবে তো। নইলে অ মন ভালো হবে কেন বল?

তাঁর উদারতায় সকলে বিগলিত হয়ে গেল।

ভাগ্যে সমরেশ ছিলেন না। তিনি থাকলে কি হতেন ভা কথা, বিগলিত হতেন না নিশ্চয়ই। হয়তো ভ্রূ কুঁচকে তীক্ষ্ণ তীক্ষ্ণতর করে ভাবতে বসতেন, এর অর্থ কি? এবং অর্থ না পেয়ে হাঁফিয়ে উঠতেন।

কিন্তু শাঁখের শব্দ বাইরের বাগানখানায় গিয়ে পৌঁছো রামপ্রসাদ কি একটা কাজে সেখানেই ছিলেন। তাঁর দিকে শৈলেশ চমকে উঠে জিজ্ঞাসা করেছিলেন, শাঁখ বাজছে কেন!

মৃদু হেসে রামপ্রসাদ বলেছিলেন, বড়বৌ এলেন বোধ হয়।

—বড়বৌ?

—সমরেশ বাবুর স্ত্রীর আজ এখানে নিমন্ত্রণ আছে না?

—তার জন্যে শাঁখ বাজার কি আছে?

—বউ ঠাকরুণের খেয়াল।

—খেয়াল!

শৈলেশের বিস্ময় কিছুতেই কাটছিল না। হরসুন্দরীর খেয়া কিছু আছে, শৈলেশ তার জীবনে এমন দেখেনি।

রামপ্রসাদ হেসে বললেন, তাই বলেই মেনে নাও না বাব কি হবে ওঁর মনের কথা জেনে? ও কি কোনো দিন জানা গে

শৈলেশ আর কথা বাড়ালেন না।

শঙ্খ এবং জলের ধারাই শেষ নয়। দেখতে দেখতে অনেকগুলি মেয়ে এসে জমল। প্রায় কুড়ি-পঁচিশটি। সধ কুমারী। হরসুন্দরী এই উপলক্ষ্যে একটি ছোটখাটো বৌভ প্রায় আয়োজন করেছেন। তা নইলে নাকি তাঁর মন হবে না।

প্রথম পরিচয় হল অরুন্ধতীর মণিমালার সঙ্গে। ম অরুন্ধতীর চেয়ে অনেক বড়। প্রণাম ঠিক করতে পারলে মাথা অনেকখানি হেঁট করে যুক্তকর মাথায় ঠেকালেন। ব বয়সে তোমার চেয়ে অনেক বড় ও সম্মানে তুমিই বড়। আলগোছে একটা প্রণাম করে রা ম।

অরুন্ধতী তার মানে বুঝতে পারলে না। অবাক হয়ে জিজ্ঞাসা করলে,—বয়সে যদি ছোটই আমি, তাহলে সম্মানে বড় কেন?

মণিমালা বললে, তুমি কি এঁদের কথা কিছুই জান না?

অরুন্ধতী নিঃশব্দে ঘাড় নাড়লে। এ-বাড়ির সবই তার কাছে বিস্ময়ের বস্তু। সাধারণ ভাবে যেটা যেমন হওয়া স্বাভাবিক, এখানে সেটা তেমন নয়। যে-ব্যাপার যেমন করে কেউ ভাবেনি, এখানে তা তেমনি করেই ঘটে।

মণিমালার কথা শোনবার জন্যে অরুন্ধতী তাই একটা বিস্ময়কর ঘটনার জন্যে রুদ্ধ নিশ্বাসে নিজেকে প্রস্তুত করলে।

মণিমালা উভয়ের মধ্যে পারিবারিক সম্পর্কটা বুঝিয়ে দিলেন প্রথমত। সেই সম্পর্কে বয়সে অনেক বড় হলেও মণিমালা ছোট-জা। অরুন্ধতী ছোট হয়েও গুরুজন। তার পরে সমরেশের বাল্য এবং পরবর্তী জীবন সম্বন্ধে যতটুকু তিনি শুনেছেন,—সত্যে ও গুজবে মিশিয়ে,—সবই বললেন।

সমস্ত শুনে অরুন্ধতী বললে, তা যেন হল ভাই, কিন্তু এই নিয়ে আবার এত শাঁখ বাজান, আর এত খাওয়া-দাওয়া ধুমধাম কেন?

—তা জানিনে। ওঁর ইচ্ছে।—মণিমালা অকপটে স্বীকার করলেন।

—উনি কে? ঠাকুরপো?

এবারে মণিমালা হেসে ফেললেন।

—হাসছেন!—অরুন্ধতী বিব্রত ভাবে জিজ্ঞাসা করলেন।

মণিমালা ওকে সংশোধন করে বললেন, হাসছেন নয়, বলবে। আমি তোমাকে বলব 'বড়দি', তুমি আমাকে 'ছোটদি'। কিন্তু কেউ কাউকে 'আপনি' বলব না। কেমন

—বেশ। কিন্তু উনিটা কে, বললে না তো। ঠাকুরপো

—না। নামে যদিও তিনি কর্তা, কিন্তু আসল কর্ত্রী তোমাকে নেমন্তন্ন করেছেন। এ-বাড়িতে তাঁর ইচ্ছাই রাজত্ব সর্বত্র। আমাদের কাজ প্রশ্ন করা নয়, নিঃশব্দে হুকুম তামিল

অরুন্ধতী ব্যাপারটা তার নিজের মতো করে বোঝবার চেষ্টা লাগল।

মণিমালা বললেন, ঠিক জানিনে, কিন্তু কেমন মনে হয়, ও বট্‌ঠাকুরের সঙ্গে মায়ের সব সময় একটা যুদ্ধ চলছে।

—যুদ্ধ!—অরুন্ধতী ভয়ে চমকে উঠল।

—তাই।

—কিন্তু দেখে তো মনে হয় না?

—না। দু'জনেই সমান ধূর্ত। বাইরে থেকে কিছুই উপায় নেই। ওঁদের ভাষা শুধু ওঁরাই বোঝেন। আমরা দে শুনে যাই, এই মাত্র।

মণিমালার কথাগুলি অরুন্ধতীর খুব ভালো লাগছিল। এ এসে পর্যন্ত প্রাণ খুলে কথা বলতে পারে, এমন লোক পায়নি। অসংকোচে প্রশ্ন করলে, কি নিয়ে ওঁদের যুদ্ধ?

—সে কি আমি জানি?—মণিমালা বললেন,—সম্পতি

কত কি গালভরা জিনিস। আমার কি মনে হয় জান, তোমাকে নিয়ে এই যে সমারোহ, এরও পেছনে কোনো চাল আছে।

—কি চাল?

—তত বুদ্ধি কি আমি রাখি? তাহলে তো আমি কর্ত্রী হতাম। কিন্তু আছে একটা কিছু চাল। হয়তো ইষ্টঠাকুর বুঝছেন। ম্যানেজার বাবুও ঠিক বুঝছেন কি না সন্দেহ!

একটু ভেবে অরুন্ধতী জিজ্ঞাসা করলে, এঁরা এমন কেন ভাই?

—ওই রকম করেই ভগবান ওঁদের সৃষ্টি করেছেন। সব মানুষ ওঁদের ভয় করবে। ওঁরা সবাইকে শাসন করবেন।

—কিন্তু আমরা যদি ওঁদের ভয় না করি?

—ওরে বাবাঃ! মণিমালা শিউরে উঠলেন।

অরুন্ধতী বুঝলে, এঁদের ভয় না করে উপায় নেই। এই দু'দিনেই তা সে টের পেয়ে গিয়েছে। কেউ জবরদস্তি করে ভয় আদায় করে না। মানুষ আপনা থেকেই এঁদের সান্নিধ্য এড়িয়ে চলে। জিজ্ঞাসা করলে, মানুষ যে এঁদের ভালোবাসে না, ভয় করে, সে কথা ভেবে এঁরা অস্বস্তি বোধ করেন না?

—মনে তো হয় না। বরং তাইতেই ওঁরা যেন আনন্দ পান।

এর পরে অরুন্ধতী কি বলবে, খুঁজে না পেয়ে বললে, আমরা ভাই কিন্তু এ-সবের ভেতর থাকব না। আমরা পরস্পরকে ভালোবাসব।

—বেশ!—মণিমালা খুশি হয়ে বললেন।

—আমরা মাঝে মাঝে দেখা করব। কেমন?

—না। তুমি নতুন এসেছ, এখনও সবটা টের পাওনি। এ বাড়িতে ঝি-চাকরের যে স্বাধীনতা আছে, তা-ও আমাদের নেই। আমরা দাবার ঘুঁটি। ওঁরা ছকের যেখানে বসিয়ে দেবেন সেইখানে বসে থাকতে হবে।

অরুন্ধতী শিউরে উঠল, এমনি করেই সমস্ত জীবন কাটবে কি করে?

শান্ত কণ্ঠে মণিমালা বললেন, আমি তো অর্ধেক জীবন কাটালাম। তুমিও পারবে। কিচ্ছু কষ্ট হয় না। সয়ে যায়। হেসে বললেন, আমার বৌদি এখানকার কথা শুনে বলে; আফিম ধর। সেকালে বেগমরা শুনেছি আফিম খেয়ে ঘুমিয়ে ঘুমিয়েই জীবনটা কাটিয়ে দিত।

অরুন্ধতীও হাসলে। বললে, ভালো কথাই বলেছেন তিনি, কিন্তু বেগমদের মতো করে নয়, একটু বেশি মাত্রায় এক দিন খেলেই চুকে যায়।

মণিমালা হাসতে যাচ্ছিলেন। কিন্তু অরুন্ধতীর চোখের দিকে চেয়ে থমকে গেলেন। বললে, ওই তোমার তলব আসছে বোধ হয়।

তেতলার দিকে চেয়ে মণিমালা বললেন, মায়ের খাস-ঝি বসন্ত নামছে। বোধ হয় তোমার জন্যেই। এ-বাড়ির ব্যাপার কি জান? উনি না ডাকলে ওঁর কাছে যাবার উপায় নেই।

—কেন?

—উনি পছন্দ করেন না।

—স্বেচ্ছায় কেউ যেতে চায়ও না বোধ হয়?

—তা-ও হতে পারে।

মণিমালার অনুমান সত্য। বসন্ত এসে এই দরজার গোড়াতেই দাঁড়াল। অরুন্ধতীর দিকে চেয়ে সবিনয়ে জানালে, ঠাকরুণ ডাকছেন।

অরুন্ধতী বসন্তর পিছু-পিছু চলে গেল।

তেতলার যে-ঘরখানি হরসুন্দরীর শয়ন কক্ষ, সেটি একটি প্রকাণ্ড হল-ঘর। এক পাশে একটা প্রকাণ্ড বড় খাট। স্বামীর জীবিত-কালে হরসুন্দরী হয়তো ওইখানেই শয়ন করতেন। এখন মনে হয়, সেটা ব্যবহার করা হয়। তার উপর অত্যন্ত পরিপাটি করে বিছানা পাতা আছে। আর খাটের বাজুতে ঠেস দেওয়া রয়েছে একটা প্রকাণ্ড বড় তৈলচিত্র। ফ্রেমের উপর গিল্‌টিকরা। হরসুন্দরী অনেক ব্যয়ে একখানা পুরাতন ফোটোগ্রাফ থেকে অমরেশ গোবিন্দের এই তৈলচিত্রটি তৈরি করিয়ে আনিয়েছেন।

খাট থেকে অদূরে একখানি মৃগচর্মের উপর হরসুন্দরী শান্ত ভাবে অপেক্ষা করছিলেন। পরিধানে অতি সাধারণ একখানি থান ধুতি। তার ফাঁক দিয়ে গলার রুদ্রাক্ষের মালার কিয়দংশ দেখা যাচ্ছিল। মাথায় ঈষৎ অবগুণ্ঠন। দেহে অলঙ্কারের চিহ্নমাত্র নেই। শুধু বাম বাহুতে একখানি সোনার তাগা। সেটা অলঙ্কার নয়, সম্ভবত কোনো দেবতার প্রসাদী-ফুল কিংবা কিছু একটা বিশেষ প্রয়োজনে ধারণ করা হয়েছে।

হরসুন্দরীর এ মূর্তি অরুন্ধতী দেখেনি। ফুলশয্যার দিনে অথবা আজ সকালেও তাঁর যে মূর্তি সে দেখেছে, সেও দম্ভে-ভরা কঠিন মূর্তি। কিন্তু এ অন্য। এ মূর্তি সর্বত্যাগিনী সন্ন্যাসিনীর।

মুগ্ধনেত্রে মুহূর্ত কাল এই মূর্তির দিকে চেয়েই অরুন্ধতী হাঁটু গেড়ে তাঁর পায়ের ধুলা নিতে যাচ্ছিল। হরসুন্দরী খাটের দিকে ইঙ্গিত করে বললেন, আগে তোমার শ্বশুরকে প্রণাম কর মা!

এ কণ্ঠস্বরও অন্য। শান্ত। যেন অনেক দূর থেকে কেউ কথা বলছে। অরুন্ধতী তাড়াতাড়ি উঠে খাটের দিকে গেল। তৈলচিত্রের দিকে চেয়ে অরুন্ধতীর যেন আর চোখের পলক পড়ে না। যেন মহাদেবের মতো চেহারা। মানুষের যে এত রূপ হতে পারে, এ তার ধারণাই ছিল না। এই চেহারার সঙ্গে সমরেশের অনেকখানি মিল খুঁজে পাওয়া যেত, যদি এই আয়ত চক্ষু সমরেশ পেতেন। কিন্তু পিতা-পুত্রের চোখের দৃষ্টি সম্পূর্ণ বিভিন্ন রকমের। এতই বিভিন্ন যে, ললাট, নাসিকা এবং ওষ্ঠের গড়ন এক রকম হওয়া সত্ত্বেও প্রথম দৃষ্টিতে উভয়ের মিল খুঁজে পাওয়া শক্ত।

অরুন্ধতী নম্র ভাবে আগে অমরেশ গোবিন্দের তৈলচিত্র, পরে হরসুন্দরীকে প্রণাম করে তাঁর পায়ের ধুলা নিলেন।

হরসুন্দরী ওর চিবুকে হাত দিয়ে চুমু খেলেন। বললেন, বস।

ঘরে দ্বিতীয় কোনো আসন না থাকায় মার্বেলের মেঝের উপর নিঃশব্দে বসল।

—গুরুজনের কাছে পা ঢেকে বসতে হয় মা!

অরুন্ধতী ত্রস্ত ভাবে শাড়ির আড়ালে পা দু'টি লুকিয়ে ফেললে। তার বুক আবার ভয়ে কাঁপতে সুরু করেছে।

হরসুন্দরী বলতে লাগলেন: এই তোমার সত্যিকার শ্বশুর-বাড়ি। এর একটা মর্যাদা আছে। সেই মর্যাদা রাখার দায়িত্ব তোমাদেরই। সন্ধ্যার আর বেশি দেরি নেই। তোমার ফিরতে দেরি দেখে সমরেশ হয়তো খুব ব্যস্ত হয়েছে। কিন্তু এ-বাড়ির বৌ হয়ে এলে, এ-বাড়ির মর্যাদার কথাটা না শুনিয়ে তো ছাড়তে পারি না? সে কথাটা এই হলঘরে বসে যেমন বুঝবে, এমন আর কোথাও নয়। তাই একটু আটকে রেখেছি।

হরসুন্দরী থামলেন। তার পর বললেন, ছোট বৌমা সেটা যে

খুব বোঝেন তা মনে হয় না। তিনি অলস। একটু আয়েসী। বেয়াই মশাই চিরকাল চাকরী করেই ঘুরে বেড়িয়েছেন। জমিদারীর মর্যাদা সে বাড়ির মেয়ের পক্ষে বোঝা সহজও নয়। কিন্তু তুমি জমিদারের মেয়ে। তোমাকে দেখেও বুদ্ধিমতী বলে মনে হয়। তাই আটকে রাখা।

হরসুন্দরী আবার থামলেন। তারপর আবার বলতে লাগলেন: —যে সব কথা দু'দিন পরে জানবেই, তা আজকে জানতে দোষ কি? তাছাড়া আমার সঙ্গে আবার কবে তোমার দেখা হবে তাই বা কে জানে? আমার কথা আজ আমার মুখ থেকে না শুনলে আর হয়তো তোমার শোনাই হবে না। তুমি জান কি না জানি না, আমার বড় ছেলে এই সম্পত্তি থেকে বঞ্চিত। লোকে আমার বদনাম দেয়। সংছেলে বলে আমি তাকে বঞ্চিত করেছি। কিন্তু সেটা ঠিক নয়। তোমার শ্বশুর অনেক ভেবে নিজেই এই ব্যবস্থা করে গেছেন। প্রথমত ও যে বেঁচে আছে এটাই আমরা কেউ আশা করিনি। তার পরে যদি বেঁচেই থাকে, এত কাল পরে কোথায় কি ভাবে কাটাচ্ছে কে জানে! সেখান থেকে ফিরে এলে ওর হাতে জমিদারী দেওয়া, এই পুরোনো বংশের মর্যাদা ছেড়ে দেওয়া নিরাপদ হবে বলে তিনি মনে করেন নি। তার পরে ভাইকে যে ও খুন করতে গিয়েছিল, এটা তিনি মৃত্যুকাল পর্যন্ত ভুলতে পারেন নি।

স্বামীর মৃত্যুর দিনটা বুঝি তাঁর মনে পড়ল। একটুক্ষণের জন্যে তিনি অন্যমনস্ক হয়ে গেলেন। তার পর আবার বলতে লাগলেন: তিনি মহাপুরুষ ছিলেন। খুব যে ভুল করে গেছেন তাও বলতে পারি না। কি করে ও টাকা করেছে জানি না। কিন্তু যা করে ও টাকা বাড়াচ্ছে তা জানি। সুদী কারবার আমার শ্বশুর-বংশে কেউ কখনও করেনি। আর এমনই কারবার যে শ্বশুর পর্যন্ত বাদ যায় না। তোমাকে বলব কি মা, বেয়াই এক দিন মেয়ের বাড়ি আসবেনই। সে দিন কি করে যে তাঁকে মুখ দেখাব সেই ভাবনা এখন থেকে আমাকে পেয়ে বসেছে। তোমার বাবার সঙ্গে যে ব্যবহার ও করলে, চামারেও তা পারে না। হরসুন্দরী একটা দীর্ঘশ্বাস ফেললেন।

অরুন্ধতী রুদ্ধ শ্বাসে ওঁর কথা শুনে যাচ্ছিল। এই বিবাহ যে বাপ-মায়ের আন্তরিক ইচ্ছার বিরুদ্ধে বাধ্য হয়েই হয়েছে, এর পিছনে যে একটা ইতিহাস আছে, কেউ না বললেও সে আভাস বিয়ের আগেই পেয়েছিল। হরসুন্দরীর কথাতেও বিষয়টি যে খুব স্পষ্ট হল তা নয়। কিন্তু এইটুকু বুঝলে যে, বিষয়টি ঋণ সংক্রান্ত। কোনো সময় তার বাবা সমরেশের কাছে কিছু ঋণ নিয়েছিলেন। এই বিবাহে সম্মতি প্রদান সেই সূত্রেই অনিবার্য হয়ে পড়ে। হরসুন্দরীর কথায় এই পর্যন্ত সে বুঝলে যে, এই ক্ষেত্রে সমরেশ যে ব্যবহার করেছে, তা নাকি চামারেরও অধম। এবং বুঝে স্বামীর বিরুদ্ধে তার মন ঘৃণায় পরিপূর্ণ হয়ে উঠল।

তার খুবই ইচ্ছা করছিল, সমস্ত বিষয়টি হরসুন্দরীর কাছ থেকে বিস্তারিত জেনে নেয়। কিন্তু হরসুন্দরীকে প্রশ্ন করার সাহস তার নেই। বাপের দুর্গতির কাহিনী অন্যের মুখ থেকে শুনতে লজ্জাও করছিল।

হরসুন্দরী তাকে কাছে টেনে তার মাথায় হাত বুলিয়ে জিজ্ঞাসা করলেন, আসবার সময় তোমার বাবা কিছু বলেন নি মা?

—তাঁর সঙ্গে আসবার সময় তো আমার দেখা হয়নি মা!

—দেখাই হয়নি? বল কি!

—হ্যাঁ।

বলতে বলতে কি যে হল অরুন্ধতীর,—কিছুটা হয়তো পিতামাতার বিরহে, কিছুটা পিতৃ-দুঃখে, কিছুটা বা হরসুন্দরীর মৃদু আকর্ষণে,—অরুন্ধতী হরসুন্দরীর বুকে মুখ লুকিয়ে অঝোরে কাঁদতে লাগল।

এই কান্না আজকের দিনের কান্না নয়। ক'দিনের সঞ্চিত কান্না, যা একটু স্নেহস্পর্শের অভাবে মুক্তির পথ পাচ্ছিল না, মুক্তধারায় তাই অনর্গল ঝরতে লাগল। হরসুন্দরী বাধা দিলেন না। নিঃশব্দে ওকে বুকে চেপে ধরে ওর মাথায় হাত বুলিয়ে দিতে লাগলেন।

ঘরে তৃতীয় লোক কেউ নেই। বসন্ত জানে, এ সময় কর্ত্রীর ঘরে যাওয়া নিষেধ। কিন্তু কেউ যদি উঁকি দিয়ে এই দৃশ্য দেখত,—এ বাড়ির যে কেউ—তাহলে সারা জীবনেও এর ধাক্কা কাটিয়ে উঠতে পারত না। তবে যদি সমরেশ হঠাৎ এসে উপস্থিত হতেন, তাহলে তিনি দেখতেন অতি সূক্ষ্ম একটা হাসির রেখা,—এত সূক্ষ্ম যে অন্যের চোখে পড়ে না,—গোধূলি বেলায় অতি দূর দিগন্তের বিদ্যুতের মতো থেকে থেকে বিজয়িনীর ওষ্ঠপ্রান্তে লিক-লিক করছে।

কিন্তু এই ঘরের ভিতরে অথবা বাইরে বারান্দায় তৃতীয় কোনো ব্যক্তি ছিল না। [ ক্রমশঃ।

# অবনীন্দ্র-চরিতম্

শ্রীপ্রবোধেন্দুনাথ ঠাকুর

তার পরে সিগারে টান দিতে দিতে, কৌচে বসে পড়লেন গুরুদেব। সনাতন চিত্ত-চমৎকার হাস্যটিকে গালের উপর ফুমো ক'রে ফুলিয়ে পুনর্বার বললেন—

"আর ভাবনা নেই। ছোটুবাবু এবার মডেল-ড্রয়িংএ পাশ হয়ে গেছেন।"

বলেই আবার সেই গান্ধর্বীয় রস-সঙ্কেত হাস্য।

শ্রীমান্, আমাদের দেশে মেয়েমহলে, নিশ্চয়ই লক্ষ্য করেছ,—কৈশোর পেরোলেই মা এবং মেয়ের মধ্যে স্নেহের সম্বন্ধটি হঠাৎ সখী-ভাবাপন্ন হয়ে ওঠে, ভয়-ভক্তির গণ্ডীটি রসিকতার মাধুর্য লেগে কেমন যেন হঠাৎ বিস্তীর্ণ হয়ে যায়। আমি তো তাই দেখে থাকি। তেমনি আর্টিষ্ট-মহলে শিষ্যের বিবাহ হয়ে গেলেই, শিথিল হয়ে যায় গুরুদের কৃত্রিম গাম্ভীর্য, হঠাৎ তাঁরা যেন সমান-বয়সী হয়ে যান, মুখোস খুলে বেরিয়ে পড়ে তাঁদের কলা-বিদ্যার কামনা-ভরা রঙীন মন। বললেন—

"এবার মডেল পেয়ে গেছিস্! ভালবাসার মডেল। ঝুটো মডেল নয়। বুঝেছিস্ রে, রূপেয়া খরচ ক'রে কেল্লা থেকে গোরা ধ'রে, মডেল বসিয়ে এক দিন আমিও আঁকতুম;—তা সে সব মডেল দিয়ে 'কাঠ' আঁকা যায় 'গাছ' আঁকা যায় না রে। পামার সাহেবের কাছে পাশও হ'য়ে গিয়েছিলুম—। তার পর যেই এল কঙ্কাল আর এনাটমির ভূতুড়ে, অম্নি হাঁড়ি পালা পালা,...১০৬ ডিগ্রি জ্বর নিয়ে বাড়ী পালিয়ে তবে রক্ষে। আমার অবস্থা দেখে মা বললেন—'কাজ নেই তোর অমন ক'রে ছবি এঁকে।' ব্যাস্,—জ্যান্ত জ্যান্ত সাহেব-মেম মডেল ভাড়িয়ে ভাড়িয়ে আঁকা—সেই থেকে আমার ইস্তফা। বাব্বা,...সেই অ্যাংলো ইণ্ডিয়ান মেমটার কথা আজও কিন্তু মনে পড়ে। মডেল হোলো, ছবি আঁকলুম; টাকা দিতে গেলুম, নেবে না, বলে—ছবিখানাই দাও। ছবি দেবো কি? পামার সাহেব এক হুম্‌কি দিতেই মেম্‌সাহেব সিঁড়ি দিয়ে সুড়-সুড় করে নীচে নেমে চলে গেল। আজও তার জন্তে মন কেমন করে। দিলেই পারতুম ছবিখানা।...শেষে ছিঁড়েই তো ফেলেছিলুম ছবিগুলো এক সময়ে! দু'-একখানা আমার-আঁকা তেলের ছবি কারুর কাছে এখনও এখানে-ওখানে ছিট্‌কে থাকতে পারে।"

আমি বললুম,—"মডেল নিয়ে আঁকার, তাহলে কি কো দরকার নেই আমাদের?"

"খুব আছে রে। মডেল ত ছড়িয়ে আছে প্রকৃতির প্রতে পদার্থটার মধ্যে। তোরা যে দেখতে শিখিস নি, তাই তো আঁকিস না। মডেলের বুনিয়াদ থেকেই গড়া সুরু, আঁকা সুরু ক দেয় শিল্পীরা।"

এই পর্যন্ত বলেই হঠাৎ খাপ-চুরিয়াস হয়ে বললেন, "দা তোকে একটা মডেল-আঁকার তুক্ বাংলে দি;—ডান হাতের বু আঙুলটার নখের টিপনি দিয়ে বাঁ হাতের তেলোয়, যা ভালো দেখ তাই আঁকবি—impression রাখতে অভ্যাস করবি। মডেবে ভয় আর থাকবে না। ঐ নখের টিপ্‌নি দিয়ে, অন্তরের চিত্রনিটা ধরে রাখছে তোর মন। বুড়ো আঙুল হওয়া চাই কিন্তু, অন্য আঙ চলবে না। বুড়ো আঙুলটি গেলো, তো আর্টিষ্টবাহাদুর খতা তবে বাপু, বিলিতি ধরণে মডেল শিক্ষাটা নিয়ে, অতো বেশী মা মাতিটা আমি পছন্দ করি না। ভারতবর্ষের চোখ রূপ ত্তাখে ত দৃষ্টিভঙ্গি নিয়ে। আমরা মডেলকে পেতে চাই রসের ঘরে, ভা ঘরে; আর পশ্চিমীরা মডেলকে পেতে চান চামড়ার ঘরে, মাসূ ঘরে। মেডিক্যাল ষ্টুডেণ্টের মন নিয়ে যতই ডিসেক্‌সন করতে যা আমাদের ছাত্তরেরা, ততই তারা দেখবে তাদের মনের সূক্ষ্মতা অ ঐক্যবোধ লোপ পেয়ে যাচ্ছে, হারিয়ে যাচ্ছে,—নিমগাছের আওত যুঁই ফুলের গন্ধের মত। একঘরে, কুণো হয়ে পড়ে থাকবে সে সব ছাত্তরদের মানসিক অভ্যাস।

স্কিনের উপর একটা স্থির নর্থ লাইট পড়ছে, রঙ ফুটছে; মডে থেকে ঐটুকু আঁক্‌বার পদ্ধতি তুমি না হয় শিখে নিলে। ব ভালই করেছ, শিখেছ, যত জানবে ততই ভাল। কিন্তু এটু ভুলিস নি—ঐ স্কিনটা তার সমস্ত রঙ তার সমস্ত অস্তিত্ব নি প্রতিক্ষণ বদলাচ্ছে, আলোর কৃপায়, গতির কৃপায়, আর স্বাধী একটা মনের হাব-ভাবের দোলার কৃপায়। মডেলের স্বাধীনতা থা না। মরা রঙ নিয়ে কারবার করা রসিক আর্টিষ্টের ধাতে সয় না। তা কেউ যদি ঐ skin আর muscle আঁকাতেই হাত পাকায়, তাহ তাকে অনুকারক হয়েই থাকতে হবে চির জীবন,— স্রষ্টার আনন্দ পাবে না। দুর্বল হয়ে যাবে, বুঝেছিস, কল্পনার ইঞ্জিনটা।"



# বাবার সঙ্গে চানের মজা




চানের সময় বাচ্চার ভারি ফুর্তি হয়—আর খুশিতে ওকে খল খল করতে দেখে আপনারাও খুব আনন্দ পান।

অথচ ও কত অসহায়! যেমন তুলতুলে ওর শরীর, তেমনি নরম ওর গায়ের চামড়া। জনসন্স বেবী পাউডার ওর গায়ের চামড়া নরম ও মসৃণ রাখবে—ক্ষতিকর জ্বালা বা চুলকানি থেকে রক্ষা করবে।

সত্তর বছরের ওপর ধ'রে ডাক্তাররা জনসন্স বেবী পাউডার ব্যবহার করতে বলে আসছেন। আজই এক কৌটো কিনুন!

Johnson's
BABY POWDER
**জনসন্স বেবী পাউডার**

**শিশুদের জন্যে দুনিয়ার সেরা পাউডার**

**বিনামূল্যে**

বিনামূল্যে শিশুপালন পুস্তিকার জন্যে আজই লিখুন। কি ক'রে ছোটদের ঠিকমতো যত্ন নিয়ে বড়ো ক'রে তুলতে হয় তা সবই এতে পাবেন—যেমন দাঁত উঠলে কি করবেন, কি ক'রে চান করালে সবচেয়ে ভালো হয়, 'ভালো অভ্যাসগুলো' কি ক'রে শেখাবেন এ সব। বাবা-মা'দের পক্ষে দরকারী নানা তথ্যে ভরা। নিচের ঠিকানায় লিখুন:

জনসন এণ্ড জনসন (গ্রেট ব্রিটেন) লিঃ
পোঃ বক্স ১৯৭৬, বোম্বাই, ডিপার্টমেন্ট ৪০৫

JB 995

এই রকমের সব কথা বলতে বলতে ঝাঁকিয়ে উঠলেন গুরুদেব। শ্রীমান, আমার এখনো কানে বাজছে তাঁর সেদিনকার সেই ভাষা ;—

"ওহে শিষ্য, যার যতটুকু দেখা যায় না, তার ততটুকু রূপ, তার ততটুকু ছবি কেমন করে আঁকব? যদি আঁকতে হয়, তার ভঙ্গিটাকে আঁকিস ; বুঝলি, ভঙ্গিই এনে দেবে সত্তার সঙ্গীত। ওরে নূপুর তো বাজল। তোরা তো শুনলি। বল ত শিষ্য, তুই এখন আঁকবি কেমন করে ঐ নূপুরধারী পা? গোদা পায়ে নূপুর আঁকলে লাথি খাবি। নাচুনে পায়ে কোথায় থাকে আঙুল? কোথায় থাকে একশ'টা ঘুণ্টি? উপে যায় দৃষ্টির, রূপের বাইরে। আমি তো শুধু ওর কলরব-মুখরিত গানটুকুই পেলুম। সেই ধ্বনিটুকু ভেবেই আঁকিস্, বুঝেছিস। ঐ ধ্বনির সোহাগেই রূপ এল, রেখা এল। পায়ের কতটুকু পেলুম,—জানতে চাই না। ঘুঙুরের আওয়াজটা কেবল আমার কাগজে ফুটে উঠবে—সোনা, পান্না আর হলুদরঙের ঝলসানিতে। সেইখানেই ক্ষান্ত করিস রেখার টান, তুলির টান।"

কৌচ ছেড়ে বক্রশীর্ষ লাঠিটি নিয়ে উঠে দাঁড়ালেন গুরুদেব ; চললেন,—একটু এগিয়ে হঠাৎ দাঁড়িয়ে কী যেন একটু কী ভেবে নিয়ে ফিরে বললেন—;

"আজ সন্ধ্যে ৭ টায় আমার ওখানে আসিস। লেটচায়ের নেমন্তন্ন রইল তোর। একটা মজার জিনিষ দেখবি।"

দেউড়িতে মোটর দাঁড়িয়ে। 'মহানন্দ'—দরোয়ান মোটরের দরজা খুলে দাঁড়িয়েছে ; গুরুদেব উঠতে যাবেন মোটরে—দেখি বাবা তিনতলা থেকে হন্তদন্ত হয়ে নেমে এসেছেন।

"এই যে পেসাদ, তুমি আবার নামতে গেলে কেন বলতো? আজ আমি তোমার কাছে আসিনি কিন্তু। হঠাৎ, চট করে চলে এসেছি শিষ্যোর কাজ দেখতে—ফাঁকি দেবার বয়েসটা এখন ওর এসেছে কি না। ওর হবে, ওর মন আছে।"

গুরুদেবের এ সব কথার কী আর উত্তর দেবেন আমার পিতৃদেব? মোটরে বসে বাবাকে গুরুদেব হাসতে হাসতে বললেন, "শিষ্যটি আমার আদবকায়দা সব শিখে গেছে। তোমাকে খবর দিতে বারণ করে-ছিলুম, তবু খাতিরটা কিছু কম করেনি। তোমার বাক্স থেকে এই ভাখো এই প্রকাণ্ড সিগারটা সরিয়ে এনে, আমায় ধরিয়ে দিয়েছে।"

হাসতে লাগলেন পিতৃদেব। চলে গেল মোটর। কিন্তু আমার মাথায় পোকা নড়ল···কী মজার জিনিষ দেখাবেন গুরুদেব সন্ধ্যেবেলায়।

সন্ধ্যে ৭টা বাজল। গ্রীসিয়ান স্লিপার পায়ে, আদ্দির পাঞ্জাবী গায়ে,—লেট্‌চায়ের নেমন্তন্ন খেতে গেলুম। পাঁচ নম্বরে। কিন্তু, ওরে সর্বনাশ, ফটকে মোটরের এতো গাঁদি লেগেছে কেন? উপরের বারান্দার দিকে চেয়ে দেখি,—নীরব, অথচ লোকের অরণ্য। কী ব্যাপার? এমন সময়, মূক ভক্তদের কাকপক্ষ বা বকপক্ষ কেশ-সংস্কারের উপর দিয়ে, উত্তরের বারান্দার রেলিঙ টপকিয়ে, মালতী ফুলের একগাছি মালার মত, ভিজে হাওয়ায় ভেসে এল বর্ষা-মঙ্গলের এক কলি গান, বোধ হয়,—

"শ্রাবণ-মেঘের আধেক দুয়ার ঐ খোলা···"

ভিড় সহ্য করতে পারি না, ভিড় দেখলেই কেমন যেন হাঁপিয়ে উঠি, তাই একবার ভাবলুম,—ফিরে যাই। কিন্তু ফিরতে সাহস হল না। যদি জানতে পারেন গুরুদেব—তা হলে ক্ষেপে যাবেন। রাগতে গুরুদেবকে বড় একটা দেখিনি, কিন্তু যদি ক্ষেপলেন তা রক্ষে নেই, নিমেষে হয়ে যেতেন অভিমানের আর চাপা-রা সমুদ্দুর। ধীরে ধীরে সিঁড়ি দিয়ে উঠলুম।

Tagore Studio-তে রবিদা 'বর্ষামঙ্গলে'র রিহার্শাল দিচ্ছে গান ছাড়া টুঁ-টি-হাঁ-টি শব্দটি নেই আসরে। অতো লোক, অন্ততঃ প শ' দেড়েক হবে—বারান্দা ভর্তি, ঘর ভর্তি, সব ভক্তের দল—ঁ মোহিত হরিণের মত স্তব্ধ।

পা টিপে টিপে, পাশ কাটাতে কাটাতে দক্ষিণের বারান্দায় দাঁড়াই। দেখি, গুরুদেব সিংহাসনে বসে আছেন, গান শুন্‌ছে কোনো কথা না বলে আমার কাঁধের উপর হাত রেখে আম নিয়ে গেলেন, বারান্দার পুব কোণে রেলিং-এর ধারে ; চুপি বললেন—

"এটি আমার দেখবার খাস জায়গা, অবজারভেটারি—স্থানটা কেউ এসে দখল করবে না। দাঁড়িয়ে দাঁড়িয়ে মজা ব মডেল ভাখ্।"

চশমাধারী হুতুম-পেচকের মত গোল গোল চোখ পা সেখানে দাঁড়িয়ে যাই। গুরুদেব নিজের আসনে গিয়ে পড়েন ;—আমি দেখতে থাকি।

শ্রীমান্, দেখব আর কি বলো? তখনকার জমানায় রবিঠ যেখানে বসে থাকতেন, সেখানে কি অন্য কাউকে দেখবার ে ছুটে যেতে পারে চোখ? তার উপর নাতিনিম্ন নতুন ে ডিজাইনের ডিভানের উপর একটি পা মাটিতে এলিয়ে দিয়ে আছেন কবি,—গান শোনাচ্ছেন, মেয়েদের শেখাচ্ছেন গ বাঁ পাশের দরজা জুড়ে চাদর গায়ে বসে আছেন দিনুদা (শ্রীদি নাথ ঠাকুর)। কবির চাঁপা রঙের গরদের জোব্বার উপরে—দু কালো-কারে-বাঁধা চশমা। মাঝে মাঝে গীতিরস ছড়িয়ে দিচ্ছে ম মুখো হাত, শ্মশ্রুগুম্ফের আর্য শুভ্রতার মধ্যে পাতলা ওষ্ঠাধর ব পলাশের মত রক্তিম। ক্যাণ্ডিটাফ্‌ট কুসুমের ঝাড়ের মত বাব্‌ড়িতে "র আম্বারের" গভীরতা। ডিভানের পিছনেই ব প্যানেলিং, প্যানেলের মধ্যে দু'খানি রাজপুত পেণ্টিং স্ক্রু আঁটা। সেই রাজপুত ছবি দু'টির মাথায় কিছু উপরে, টা রয়েছে অবন ঠাকুরের "পদ্মপত্রে নীর" ছবিখানি।

কবিকে দেখে মনে হল—তিনি যেন সত্যিই, আমাদের মাঝ যুগের ভরত-মুনি, নব্যযুগের আড়্‌রাখা প'রে গীতাভিনয় দিতে এসেছেন Tagore studio-তে। তুষারশিখর দেব হিমালয়ের যেন এক স্থগিত-মূর্তির চারু কল্পনা,—যার গায়ে লেগেছে মানব-তরাইএর পরিণতক্ষেত্রের হেমন্ত-দিনের সোনা।

দেখতে লাগলুম।

বিরাট ঘরের উত্তর-পূর্ব কোণে, ফরাসের উপর বসে র স্ত্রী-পুরুষ ভক্তবৃন্দ। মুখ চেনা যায় অনেকের। দু'-চার জন দেখি বসে রয়েছেন। তাঁদের ব্যাকগ্রাউণ্ডে, প্যানেলের দেয়াল-জোড়া দু-তিনখানি অজন্তা ফ্রেস্কো। এইগুলিই ঁ Mrs. Herringham-এর উদ্যোগে একদা শ্রীনন্দলাল বসু অবনীন্দ্র-শিষ্যেরা অজন্তায় গিয়ে কপি করে এনেছিলেন। ছবিগুলিরই প্রত্যক্ষ-দর্শন একদিন বঙ্গ-সমাজের ইঙ্গ-বঙ্গ হৃদ চিত্রজগতে পূর্বমুখী হতে বিশেষ ভাবে সহায়তা করেছিল।

বন্ধুদের প্রীতমোহিত ভাবাভিনয় দেখে, হাসি চেপে রাখা কি সহজ? আহা, তাঁদের মধ্যে কেউ যেন কেউটে সাপের ফণা—তুবড়ীর আওয়াজে বিস্মৃত-চিত্ত হয়ে কিঞ্চিৎ নিস্তেজ হয়ে পড়েছেন; কেউ যেন কোরিয়প্‌সিস ফুলের মত মঞ্চচিত্তির আবেগে মুখ নিয়ে লীন; একটি বন্ধু দেখি, তাঁর বিরাট বপুতে কালো সোনা পাড় নতুন-আমদানী মাদ্রাসী চাদর ঝুলিয়ে হাতীর বাচ্চার মত মৃদুমন্দ দুলছেন; কারোর বা কান গান শোনার ভাণ ক'রব চোখ দিয়ে অন্ধ চোখ দেখছে। একজনকে দেখলুম,—একমাথা পাতা-পাড় রিং-কোলন তেল-চুকচুকে চুল নিয়ে আত্মগরিমায় নিজেকে ভাবছেন শ্রীল-রবীন্দ্রনাথ, এবং রবিয়ানী হস্তমুদ্রায় মরালের অনুকরণ ক'রে, গানের অনুসরণে হাত ঘুরিয়ে চলেছেন আলতো-আলতো; মুখে প্রসন্ন মিতহাস্যের রসাভাস।

মেয়েদের কথা আর জিজ্ঞাসা কোরো না। যাঁরা সারাদিন অতিমুখর, তাঁরা এখানে মূক; যাঁরা গাছ-কোমর বেঁধে দিনদুপুরে চর্কী ঘোরেন, সেই সব দস্যিরাও এখানে যেন, প্রেমলোকের ধ্রুবতারার মত দর্শনমধুর হয়ে কিরণে কিরণে ঝলকাচ্ছেন।

অতঃপর···বর্ষামঙ্গলের গানে ভেসে গেলুম। ততঃপর···হঠাৎ মনে পড়ে গেল—তাই ত, গুরুদেব মডেল দেখতে বলেছেন···কই দেখা হল কই? ও, হরি! রিহার্শাল যে শেষ হয়ে গেল।

দেখতে দেখতে আসর ভাঙল। ভাঙতে ভাঙতেও পনর মিনিট। আটটা বেজেছে, কবিকে কোথায় যেন যেতে হবে। সহজ সৌজন্য ও চিত্তবৃত্তির তৃপ্তির মধ্য দিয়ে সকলেই একে একে বিদায় নিলেন। বড় সিঁড়ি দিয়ে তেতলায় চলে গেলেন গগন ঠাকুর।

সকলের মধ্যে এতক্ষণ ঘুর-ঘুর করছিলেন গুরুদেব, এবার ছুটি পেয়ে দক্ষিণের বারান্দায় পাখাটা জোরে চালিয়ে দিয়ে নিজের আসনে এসে বসলেন, বললেন—

"আমি গান বাঁধি, ছড়ার গান, যাত্রার গান,—আর রবিকা গান বাঁধেন,—পড়ার গান, নড়ার গান। রবিকার আর সব কিছু, কালের প্রবাহে লোপ পেলেও, এই গানগুলো বাঙালীর মজ্জায় মজ্জায় গাঁথা থাকবে। যাক্‌ আজকের মত ক্যাসাদ চুকল।"

"রাধু"-চাকর রুপোর থালায় করে মিষ্টান্ন নিয়ে এল। আর সর্পর-ঢাকা এক গেলাস জল। দু'টি বড় বড় চৌকো চিত্রকূট, আর দুটো তালশাঁস-সন্দেশ রয়েছে থালায়। এত খাই কি করে? মিষ্টির থালাটি টেবিলের উপর রেখে রাধু চলে গেল। ক্ষণপরেই আর একটি সর্পর-ঢাকা রুপোর গেলাসে গুরুদেবের জন্য জল নিয়ে সে ফিরে এল। এক চুমুকে সমস্ত জলটিকে নিঃশেষ করে গুরুদেব বিস্তীর্ণ হাস্যে বললেন—

"খেয়ে ফেল ছোটুবাবু। যা জলতেষ্টাই না আমার পেয়েছিল!"

শ্রীমান্‌, এই আমার প্রথম জল-খাবার-খাওয়া গুরুদেবের কাছে, এবং এই আমার শেষ জল-খাবার-খাওয়া গুরুদেবের কাছে। এ রকম নিভৃতে বসে লেট্‌-চায়ের এমন নেমন্তন্ন, এমন মিষ্টি ক'রে আর কখনো কোথাও খাইনি। মনে পড়ে না। এক দিকে স্নেহ, আর এক দিকে ভক্তি; এক দিকে তুলি, আর এক দিকে কাগজ,—তারি যেন এই মাখামাখি নেওতা। আর সত্যিই, আমার নিজের ঔদরিক ঔদার্যের রেকর্ড ব্রেক্‌ করে, সেদিন গুরুদেবের বাক্য-শ্রাবণের দুর্দান্ত ধারা-ধ্বনি শুনতে শুনতে কী ভোলা-মনেই না সেই চার-চার মিষ্টান্নই আমি খেয়ে ফেলেছিলুম। সেই ধ্বনির, সেই মর্ম-সি[illegible] বর্ণ-তরঙ্গের অভিনয় তোমাকে শ্রীমান, দেখাতে পারতুম (কা[illegible] গুরুদেবের কাছেই শিখেছি কিঞ্চিৎ অভিনয়-বিদ্যা), কিন্তু পা[illegible] অনুগ্রহ ক'রে আমাকে পাগল চিত্র-নট ভেবে বসো, তাই ভী[illegible] সঙ্কুচিত-চিত্তে গুরুদেবের ধ্বনি-মাঙ্গল্যের সংক্ষিপ্তসার শোনাচ্ছি,—

"মডেল-মডেল ক'রে, টেকনিক্‌ টেকনিক্‌ ক'রে এখনকার দি[illegible] সকলেই চীৎকার করে বেড়াচ্ছেন। কী আশ্চর্য বলত? আ[illegible] বলি—ঐ কেঠো মডেলের, ঐ সব ডামিগুলোর সন্ধানে দৌড়ব[illegible] কোনো প্রয়োজন নেই তোদের। ঐ অনড় মূর্ত্তিগুলোকে পিঠে চাপি[illegible] দিয়ে শিল্পী'র মনের ঘোড়দৌড়ের ঘোড়াগুলোকে জেরবা[illegible] করা ছাড়া আর কিছু করা হয় না। পোটোদের রঙ-বাহা[illegible] উন্মাদনাটা বুঝেছিস, চিড় খেয়ে যায়।···চোখকে প্রথম ভোল[illegible] রূপ, শিল্পীর মনের সাত্ত্বিক গুণ যদি সেই রূপের মধ্যে না অর্পাতে[illegible] তাহলে বিনা-বাক্যে বাতিল হয়ে গেল সেই রূপ। যদি তা অর্পা[illegible] তখনি বিশ্ব-দুনিয়ার মধ্যে থেকে, বাতাসের দোলার মধ্যে থে[illegible] গাছ-গাছালির পাখি-পাখালির মানুষ-মানুষীর মধ্যে থেকে, শি[illegible] বেছে নেয় তার পরিপ্রেক্ষিত, তার শারীরস্থান। বেছে নি[illegible] সে বাধ্য। এখন বলতে পারিস, কতটুকু সে বেছে নেবে? অ[illegible] যেটুকু সে বেছে নেবে—তাতে কতটুকু কাজে লাগবে এই ডামি-[illegible] শরীর-বিজ্ঞান? যে মায়া আমি রঙের জ্যোৎস্না দিয়ে ধরতে চা[illegible] ভাবের প্রগতির মধ্যে যে ছন্দটিকে আমি নাচাতে চাই দোলা[illegible] চাই, সেইটুকু ফোটাবার আগ্রহে যেটুকু প্রয়োজন হয়, সেইটুকু আমি নেব; আমাদের নিতে হবে, আর সব বাতিল করে দিবি[illegible] কিন্তু শোন, যেটুক্‌ বাতিল হ'ল আলোর রাজত্ব থেকে, সেটুকু কি[illegible] বাতিল হয়ে যায় না রূপের (form) এর পরিধি থেকে। রেখ[illegible] ধার-মুড়ি দিয়ে শিল্পী তাকে আটকে রাখে, রঙের গভীরের মধ্যে তা[illegible] ঢেকে রেখে দেয়, আঙ্গিক পরিপূর্ণতা থেকে তাকে খসে পড়তে দে[illegible] না। তবেই ভালো হয় কাজ।"

দুটো পান মুখে পুরে চুরুটটি ধরিয়ে বেশ আরাম ক'রে [illegible] ছড়িয়ে আবার বলতে লাগলেন—

"ভাস্কর যখন গড়ে, তখন সে round-এ গড়ে। রেখা ত[illegible] গৌণ। ডামি না হলে এক পা চলা তার পক্ষে অসম্ভব। কি[illegible] যখন সে রিলিফ কিংবা প্লাক্‌ গড়তে বসে, তখন কী হয়? তখনি[illegible] ছবিকারের এলাকার মধ্যে সেঁদোয়, তাকে রেখার সাহায্য নিতে [illegible] বাঁধনে বাঁধা পড়তে হয়। কিন্তু ভাস্করের টেকনিক্‌ আলাদা[illegible] ছবিকারেরও দৃষ্টি-ভঙ্গি আলাদা। Loud করবার বা জোরা[illegible] প্রাণ-প্রতিষ্ঠার দোহাই দিয়ে, দু'জনেই, মোহে পড়ে দু'জনের খা[illegible] রাজত্বের সীমানা মাড়িয়ে বসে, আর ফল হয়—ফেলিওর।

চিত্র আর ভাস্কর্যের ঐখানেই ঝগড়া।···প্রাচ্য শিল্পবু[illegible] আর পাশ্চাত্য শিল্পবুদ্ধির মধ্যে মূলগত একটি ভেদ রয়েছে[illegible] নটা রসকে পুজো করবার জন্যে ভাবলাবণ্যের প্রাধান্য দি[illegible] আমাদের দেশের গুণীরা গতি, ভঙ্গি এবং ছন্দের সেবা করেছে[illegible] মনের বা স্বপ্নের সুরটিকে কাগজের উপর ফোটাতে [illegible] করেছেন। দেহের অবান্তর গড়নের খুঁটিনাটি বসিয়ে, ক্লান্ত কর[illegible] চাননি রসের স্ফূর্তিকে। গোলাপ আঁকতে হলেই যে আঁক[illegible] হবে কাঁটা,—এ-কথার কি কোনো মানে হয়?

কিন্তু পাশ্চাত্য শিল্পে সেটি হবার জো নেই। দেহের গড়ন তাঁদের কাছে মুখ্য। দেবতার কল্পনা করতে গেলেও, তাঁরা আমার ঐ "রাধু"—চাকরটির মানব-কাঠামোর বাইরে যাবেন না। রূপ যে দেহাতীত হ'তে পারে, এ ধারণা তাঁরা, তর্কের খাতিরে, মনেও স্থান দিতে পারেন না। রাধুর ঐ চ্যাপ্টা চিম্‌সে শরীরটাকে dummy খাড়া করে তাঁরা এগোলো গড়ে ফেলবেন। ওর মধ্যে প্রখর করে ভরে দেওয়া হবে গতি-ভাব-ছন্দ। এইখানেই ব্যর্থ হয় দেবতা-গড়ার ছাঁদ, অবশ্য পূর্বদেহীর মাপজোপের গঠনগুলি সব সফল হোলো। একটা কথা সব-সময়ে মনে রাখিস্—পশ্চিম বড় ক'রে দেখছে মনুষ্যকে,—মনুষ্যের সেবা-দাসী এই পৃথিবীকে ; ভারতশিল্প সব চেয়ে বড় করে দেখছে, মানুষ বা প্রকৃতির মধ্যে যে দেবতা রয়েছেন—তাঁকে।···গোড়া থেকেই তাই এই দুটো পশ্চিম-পূর্বী টেকনিক পৃথক। সহজে মিলবে বলে ত মনে হয় না।···চিত্রকর জন্মে ইস্তক তার মাকে দেখে ; কিন্তু ধর, ছবিতে মাতৃভাব প্রকট করবার দরকার হয়ে পড়ল ; তখন তার মাকেই কি মডেল করবার দরকার হয়ে পড়বে ? নিজের মায়ের পুরোদস্তুর পোর্ট্রেট আঁকলেই কি তার মধ্যে ফুটে উঠবে বিশ্বের স্নেহ-মমতা-মাখানো মাতৃ-প্রতীকের ভাব ? তা ফোটে না রে, তা ফোটে না। র‍্যাফেলের মা-ছেলের ছবিখানাই ধর। যীশুর মাকে কি অমনি দেখতে ছিল ? না, এই ছবিটিই "মেরির" পোর্ট্রেট ? অনেকেই তো মাদার এণ্ড চাইল্ডের ছবি এঁকেছেন, কিন্তু, শিষ্য, র‍্যাফেলই পারলেন মাতৃভাবটুকু ফোটাতে ; তিনি রয়ে গেলেন। মডেল থেকে কার্টুন আঁকলেন—শেষে কার্টুন বাতিল করলেন,—তবে আনতে পারলেন ভাবের ছন্দ।" এতক্ষণে আমার জল খাওয়া শেষ হয়ে গেছে। আমার হাতে দুটো পান তুলে দিলেন গুরুদেব। বললেন—

"মেয়ে-মহলে আমার মতই দেখছি তুই দহরম্ মহরম্ করতে পারবি না। তবে বুঝলি, কুণোদের চোখের দৌড় অনেক লম্বা। ঐ ছ্যাখ, মডেলের জন্যে না আবার তুই বিব্রত হয়ে পড়িস ? তাহলে এতক্ষণ রেলিং-এর ধারে দাঁড়িয়ে কী দেখলেন ছোটু বাবু ? এবার তো শুনতে হয়।"

আমি বললুম,—"রিহার্শাল দেখতেই সময় কেটে গেল, তা মডেল আর দেখলুম কখন ?"

গুরুদেব একটু হাসলেন, বললেন—"বেশ করেছিস, মডেল না হয় দেখিস নি, রবিকার রিহার্শালের আসরখানা তো দেখেছিস ?"

প্রশ্নের ব্যঞ্জনায় সপ্রতিভ হয়ে উঠে বলি—"তা দেখেছি বৈ কি।" এবং তার পরে শ্রীমান্, গুরুদেবের সঙ্গে আলাপ করতে করতে বলে গেলুম, আসরটিতে যা যা আমার চোখে পড়েছিল। খুঁটি-নাটি সব শোনালুম। আমার হস্তীমার্কা বন্ধুটি—গান শুনে যিনি ঢুলছিলেন,—গুরুদেব তাঁর কথা শুনে বেশ একটু হেসে উঠলেন। তারপর যখন সেই মেয়েটির কথা বললুম—যার একখানি হাত লুকিয়ে লুকিয়ে, তার পাশের গান-পাগল মেয়েটির অসাড় খোঁপা থেকে, যেন হাসতে হাসতে চুরি করছিল স্বর্ণচাপা—হাত তো নয়, যেন একখানা ফণীমুখ অস্তর,—তখন গুরুদেব হঠাৎ বলে উঠলেন—"ঐ তো বে হ'য়ে গেল তোর হাব-ভাবের রূপের চলন্ত মডেল দেখা। ঐ হয়ে গেল তোর মনের ভিতরে ছবির খস্‌ড়া। মডেলিং কিন্তু করতে হবে তোকে ছবিতে,—উপমার ভাবটিকে বজায় রেখে, আর ছন্দটিকে নিজের ম রেখে ; এবং ছবির সেই সেইখানেই হবে মডেলিং—যেখানে আ (emotion) বা ছন্দের দোলা এসে লেগেছিল। উপমার পথ ধ পরে তোকে পৌঁছতে হবে লাবণ্য-যোজনায়।"

শ্রীমান, এই সব খোস মেজাজের কথাগুলির অনুরণন গুরু বাগীশ্বরী লেকচার্সের গরম-গরম ভাষায় ফুটন্ত অবস্থায় তোমরা পাবে।—যেমন—

"···ঐতিহাসিকের কারবার নিছক ঘটনাটি নিয়ে, ডাক্ত কারবার নিখুঁত হাড়মাসের anatomy নিয়ে, আর আ কারবার অনির্বচনীয় অখণ্ড রসটি নিয়ে। আর্টিষ্টের কাছে ঘটনার পায় না রস, রসের ছাঁচ পেয়ে বদলে যায় ঘটনা ; হাড়মাসের পায় না শিল্পীর মানস, কিন্তু মানসের ছাঁদ অনুসারে গড়ে ওঠে ছবিটার হাড়-হদ্দ, ভিতর-বাহির।···বীজের anatomy দিয়ে গ anatomy-র বিচার করতে যাওয়া, আর মানুষী মূর্ত্তির anato দিয়ে মানস-মূর্ত্তির anatomy-র দোষ ধরতে যাওয়া সমান মূর্খতা

···মেঘের গতিবিধির মত সচল সজল anatomy, একেই হয় artistic anatomy, যার দ্বারায় রচয়িতা রসের আধ রসের উপযুক্ত মান-পরিমাণ দিয়ে থাকেন। মানুষের তৃষ্ণা ভ যতটুকু জল দরকার তার পরিমাণ বুঝে, জলের ঘটি এক রকম হে মানুষের স্নান করে শীতল হতে যতটা জল দরকার তার হি প্রস্তুত হ'ল ঘড়া, জালা ইত্যাদি ; সুতরাং রসের বশে হোলো আধ মান-পরিমাণ-আকৃতি পর্যন্ত। যার কোনো রস-জ্ঞান নেই সেই ছ্যাখে—পানীয় জলের ঠিক আধারটি হচ্ছে চৌকোণা পুকুর, ফা গেলাস নয়, সোনার ঘটিও নয়।···

···ঐতিহাসিকের মাপকাঠি ঘটনামূলক, ডাক্তারের মাপ কায়ামূলক, আর রচয়িতা যারা, তাদের মাপকাঠি অঘটন-পটীয়সী মায়া-মূলক।···

···বীজের anatomy নাশ করে যেমন বার হল গাছ, যে বানরের anatomy পরিত্যাগ ক'রে মানুষের anatomy এল মানুষ ; ঠিক এই ভাবেই medical anatomy নাশ আর্টিষ্ট আবিষ্কার করলে artistic anatomy,—যা রসের কমে বাড়ে, আঁকে বাঁকে, প্রকৃতির সব জিনিসের মতো—গ ডালের মতো, বৃক্ষের মতো, পাপড়ির মতো, মেঘের ঘটার জলের ধারার মত।···"

গুরুদেব যখন আসন ছেড়ে উঠলেন তখন রাত হয়ে গে বললেন—"এই বার বাড়ী যা। কাল দুপুরে আসিস,— বয়সে কী রকম খেটেছিলুম, আর কাজ করতুম,—তোকে দে হাড়হদ্দ জানতে হয় আগে, আবার হাড়হদ্দ ভোলবার ফিকি জানা চাই, বুঝেছিস।"

প্রণাম করে বিদায় নিলুম। হাঁটতে হাঁটতে যখন নিচে বাড়ীর দেউড়ির কাছে এসেছি, তখন ক্যাণ্টিরা গাছের মাথাও মত্ত আনন্দের ঝড়ে আমার মাথাটিও দুলছে।

এর পরের দিনটি শ্রীমান্, আমার কাছে আরো অবিস্মরণীয় আছে। আনন্দিত আশ্বিনের শিউলি ফুল ছড়াচ্ছে মনের বে তলায়।

চুপ করে বসে কি ধকলটাই না পোহাতে হয়েছিল ! [ক্রমশ

# বিজ্ঞানের কথা

মহাশূন্যে বিচরণের দিন সমাগত। মানুষ অন্তরীক্ষে নির্মাণ করবে কৃত্রিম উপগ্রহ, আকাশ-যানে উপনীত হবে চন্দ্রপৃষ্ঠে। সত্যি কি না জানি না, কোন কোন দেশে শোনা যাচ্ছে এখন থেকেই চাঁদে যাবার টিকিট কেনা সুরু হয়ে গেছে। আণবিক যানে যাত্রা সুরু হবে ঘণ্টায় প্রায় ২৫০০০ মাইল বেগে, পথে বহুবিধ কারণে বেগ আস্তে আস্তে যাবে কমে, তাই পৌঁছুতে লাগবে ৫ দিন। নতুন জগৎ আবিষ্কারের চেষ্টায় কলম্বাসকে ১০ সপ্তাহ ধরে সমুদ্রবক্ষে বিচরণ করতে হয়েছিল। তার তুলনায় এই আকাশ-ভ্রমণের সময়ের পরিধি খুবই কম।

• • • •

আকাশ-ভ্রমণের প্রথমেই ওঠে ওজনবিহীনতার কথা। মানুষের দেহ বহু দিন ধরে এই পরিবেশ সহ্য করতে পারবে কি না তা এক বিরাট সমস্যা!

যাত্রা করেছেন চাঁদের পথে, পেছন থেকে মাধ্যাকর্ষণ শক্তির মাধ্যমে পৃথিবী আপনাকে টানছে—এই টান দূরত্বের সঙ্গে সঙ্গে যাবে কমে। চাঁদের কাছে গিয়ে পড়লে চাঁদ আপনাকে আকর্ষণ করবে অনেক জোরে। এই চাঁদ এবং পৃথিবীর আকর্ষণী পরিধির এক অঞ্চলে বিরাজ করছে নিরপেক্ষ অঞ্চল। এখানে চাঁদের টান আর পৃথিবীর টান, উভয়ে উভয়কেই খারিজ করে দিয়ে এমন এক পরিবেশের সৃষ্টি করেছে, যেখানে আপনি কোন আকর্ষণই উপলব্ধি করতে পারবেন না। এই নিরপেক্ষ অঞ্চলে অবতরণ করলে আপনি মহাশূন্যে অবস্থান করতে পারবেন। প্রশ্ন এখন বিজ্ঞানীদের, এই পরিবেশে মানুষ নিজেকে কৃত্রিম উপায়ে রক্ষা করতে সক্ষম হবে কি না?—পারলেও কতো দিনের জন্য?

• • • •

খাদ্য, বাতাস এবং জল সরবরাহ, মহাকালের আর একটি বিরাট সমস্যা! মাধ্যাকর্ষণ শক্তি কম হওয়ার জন্য মনে হয় শরীরের ক্যালোরীর পরিমাণ যাবে অনেক কমে, তাই এখানে মানুষের খাদ্যের পরিমাণ খুব বেশী হবে না। প্রয়োজনীয় অক্সিজেন সরবরাহ করার জন্য অক্সিজেন নিয়ে যাওয়া হবে তরল অবস্থায় অথবা হাইড্রোজেন আর অক্সাইডরূপে। হাইড্রোজেন পার অক্সাইড এক সঙ্গেই আমাদের অক্সিজেন, জল এবং উত্তাপ সরবরাহ করতে পারবে। এক বছর মহাশূন্যে অবস্থিতির জন্য নভোযানে কতোখানি খাদ্য বা পানীয় নেওয়া উচিত তার একটা মোটামুটি হিসাবে দেখা গিয়েছে—২৪ জন নাবিকের জন্য প্রয়োজনীয় খাদ্য-দ্রব্যাদির ওজন প্রায় ৭০ টন হবে।

• • • •

এর পরেই আসে উত্তাপের কথা। এ বিষয়ে যথেষ্ট মতভেদ আছে। অনেকের মতে মহাশূন্যের উত্তাপ বরফের চেয়ে প্রায় ২০০ ডিগ্রী কম। আবার অনেকে বলেন, উত্তাপ নিয়ন্ত্রণের জন্য আকাশ-যানকে ভয়ানক একটা কিছু বেগ পেতে হবে না। কারণ শূন্যের আবার উত্তাপ কি? উত্তাপ কেবল কোন পদার্থেরই থাকতে পারে। সূর্য্য থেকে যানের ওপর পড়বে রশ্মি এবং তা যানকে সরবরাহ করবে উত্তাপ। বিশেষ করে বুধ এবং মঙ্গলে মধ্যবর্ত্তী অঞ্চলে পতিত সূর্য্যরশ্মির পরিমাণ, পৃথিবীর পরিমাণে অর্দ্ধেক এবং দ্বিগুণের মধ্যে, সুতরাং এই অঞ্চলে যানের সংরক্ষণ ক্ষমতার ওপরই এর উত্তাপ নিয়ন্ত্রণ নির্ভর করা উচিত। অব যানের উপরিভাগের পালিশ খুব বেশী রূপালী এবং ঝকঝকে হ রশ্মি থেকে তাপ সংগ্রহের ক্ষমতা যাবে অনেক কমে। নাবিকদে দেহ এবং যন্ত্রপাতি যে তাপের উদ্ভব ঘটাবে তাও এই মহাশূ অবহেলার বস্তু নয়।

• • • •

মহাকাশে নভোযানের আর দু'টি সাংঘাতিক শত্রু হবে উল্কা এবং মহাজাগতিক রশ্মি। অপর শত্রু মহাজাগতি রশ্মি সমগ্র বিশ্ব-জগতেই ছড়িয়ে আছে,—মাত্র বারো মাই উঁচুতে এর পরিমাণ ধরাপৃষ্ঠের চেয়ে প্রায় ৫০ গুণ বেশী। অব আরো উঁচুতে উঠলে এই পরিমাণ কমে গিয়ে প্রায় ১২-১৩ গু দাঁড়ায়। এরা মহাকাশে কি করতে পারে, তা সাধারণ ভাবে ব খুবই কঠিন। এদের নভোযানে আটকাবার কোন উপায়ই নে কারণ পৃথিবীর চারি পাশের বায়ুমণ্ডলের ন্যায় প্রতিবন্ধক সৃষ্টির জ ১ গজেরও বেশী চওড়া সীসার পাতের আবরণ দরকার।

• • • •

খুব শক্তিশালী দূরবীক্ষণের সাহায্যে চাঁদকে ভালো ভা পর্য্যবেক্ষণ করে, সেখানে অগুন্তি গহ্বর দেখা গিয়েছে। কেউ কে বলেন, এই সব গহ্বরগুলি আগ্নেয়গিরির জ্বালামুখ আবার কারো ম যুগ যুগ ধরে উল্কার আঘাতেই চাঁদে এতো গহ্বরের সৃষ্টি হয়েছে এর জন্য উভয় কারণই যে দায়ী তাতে বিন্দুমাত্র সন্দেহ নেই। চাঁদে সম্পূর্ণ উপরিভাগ পৃথিবীর জমির মাত্র পাঁচ ভাগের এক ভাগ এ কেবল মাত্র এর অর্দ্ধাংশই আমাদের দৃষ্টিগোচর হয়। কার চাঁদ সব সময়েই পৃথিবীর দিকে এক পিঠ ফিরিয়ে পৃথিবীকে পরিভ্রমণ করছে। অপর পিঠের কিছু না দেখা গেলেও বিজ্ঞানীর মনে করেন, দৃষ্টিগোচর পিঠের চেয়ে তার পার্থক্য খুব বে নয়। চাঁদে বাতাস নেই এবং এর আকর্ষণী শক্তি পৃথিবী মাত্র ছ' ভাগের এক ভাগ হওয়ার জন্য, চাঁদে বসতি স্থাপনে সময় জগতের মানুষের অনেক সুবিধা হবে। চাঁদে গোধূ অথবা দিন-রাত্রির মধ্যে ধীরে ধীরে পরিবর্ত্তন হওয়ার কো চিহ্ন পাওয়া যায় না। চাঁদে সব সময়েই চরম উত্তাপ অবস্থা করে, দুপুর বেলা সূর্য্য যখন মাথার ওপরে তখন তাপ ও ১০০ ডিগ্রীর কাছাকাছি এবং রাত্রে উত্তাপ নেমে যায় বরফের চে প্রায় ১৫০ ডিগ্রী সেণ্টিগ্রেড নীচে। সাধারণ জল বলতে চাঁ কিছুই পাওয়া যায় না। অবশ্য দূরবীক্ষণ যন্ত্র আবিষ্কার হওয়ার আগে প্রাচীন বিজ্ঞানীরা চাঁদের কালো অংশকে সমুদ্র আখ্যাই দিয়েছিলেন অস্বাভাবিক উত্তাপ এবং জল ও বাতাসের অনুপস্থিতির জন্য চাঁ কোন প্রকার জীবনের আবির্ভাব অসম্ভব।

